রাখা হয়েছিল। তারপরে আবার যে কোন কারণেই হোক প্রসাদজীকে টেনে এনে সোফার ওপর বসিয়ে দেওয়া হয়।"

"ঠিক। কিন্তু সেক্ষেত্রে সোফা পর্যন্ত একটু রক্তের ধারা তো মেঝেতে আশা করতে পারি।"

"পারো। কিন্তু খোলা জানলা দিয়ে জলের ঝাপটা এবং অত পুলিশের বুটের কাদায় সব তো মাখামাখি হয়ে গেছে ভাই।"

আমি কিছুক্ষণ চুপ করে দাঁড়িয়ে থেকে বললাম, "ঠিক।"

ভোলা বলল, "আর কিছু দেখবে?"

"নাঃ। ভেরি ইন্টারেস্টিং ব্যাপার। ঠিক আছে চলো। এখন তো বাড়ি ফেরা যাক। কাল সকালে ভেবেচিন্তে দেখব কতদূর কি সিদ্ধান্তে আসা যায়।"

ট্যাণ্ডনের গাড়ি আবার আমাকে যখন আমার বাড়িতে পৌঁছে দিয়ে গেল তখন ভোর হতে আর দেরি নেই।

যদিও রাত শেষ করে ভোরের আগে বাড়ি পৌঁছলাম তবুও শোওয়া মাত্রই যত রাজ্যের ঘুম এসে চোখে ভর করল। কাল সারারাত ধরে যা সব দেখেছি তা দেখলে কোন সুস্থ এবং সাধারণ মানুষের চোখে ঘুম আসবে না। কিন্তু আমি ঐরকম ভয়াবহ দৃশ্য দেখে এতই অভ্যস্ত যে ওসবে আর মনের মধ্যে কোন প্রভাব বিস্তার করে না।

পরদিন প্রায় বেলা দশটা পর্যন্ত ঘুমিয়ে মুখ হাত ধুয়ে চা খেতে খেতে প্রসাদজীর ঘরে কুড়িয়ে পাওয়া জিনিসটা পকেট থেকে বার করে আর একবার নেড়েচেড়ে দেখলাম।

এটা আমার খুবই পরিচিত। তাই বিস্ময়ের ঘোরে বার-বারই নানারকম কথা চিন্তা করতে লাগলাম। কিছুতেই ভেবে পেলাম না এটা কি করে ওখানে যেতে পারে।

যাই হোক, আমি সেটা আবার যথাস্থানে রেখে সকালের কাগজটার দিকে মন দিলাম।

না, প্রসাদজীর খুনের খবর কোথাও এতটুকুও ছাপা হয়নি। হয়তো কাল হবে। অথচ এটা একটা দারুণ খবর।

আমি কাগজ রেখে টেলিফোনের রিসিভার তুলে ডায়াল করলাম, "হ্যাল্লো। লালবাজার!"

ওদিক থেকে উত্তর এলো, "ইয়েস।"

"একটু হোমিসাইড ডিপার্টমেন্টকে দিন না?"

অপারেটর সঙ্গে সঙ্গে কানেকশন দিয়ে দিল।

"হ্যাল্লো। অমর চ্যাটার্জী স্পিকিং। ...কে। মিঃ কাঞ্জিলাল? কাল রাত্রে প্রসাদজীর ঐ খুনের ব্যাপারটা নিয়ে কথা বলছি। তালতলা পুলিশকে সঙ্গে নিয়ে যেটার তদন্ত করা হয়েছিল ...কী বললেন? চাকরটাকে অ্যারেস্ট করার সব রকম ব্যবস্থা করে ফেলেছেন? দেশের ঠিকানা পেয়েছেন ওর? আচ্ছা পায়ের ছাপ-টাপ কিছু পাননি? তাহলে? হ্যাঁ,

জানলাটা তো খোলা ছিল। জলের ঝাপটায় সব নষ্ট হয়ে গেছে? যাক প্রসাদজীর বাড়িতে একটা খবর পাঠানোর ব্যবস্থা করুন।" এই বলে বিসিভার নামিয়ে রেখে গুম হয়ে বসে রইলাম কিছুক্ষণ।

কাল রাতের খুনের ব্যাপারটা নিয়ে একটু ভাবনা-চিন্তা করতে লাগলাম। অনেক রকম সন্দেহ মনের মধ্যে উঁকিঝুঁকি মারতে লাগল। প্রথমেই যেটা মনে হল সেটা হল খুনটা কখনই কাঁচা হাতের নয়। বরং বেশ পাকা হাতের। দ্বিতীয়তঃ খুনটা যদি কিচেনের মধ্যেই হয়ে থাকে তাহলে কিচেন থেকে লাশটাকে বাথরুম পর্যন্ত টেনে নিয়ে যাওয়ার জন্য বাথরুমেও চাপ চাপ রক্ত পাওয়া গেছে। অথচ সোফার কাছ পর্যন্ত লাশটাকে টেনে নিয়ে যাবার পথে কোথাও এতটুকুও রক্ত নেই। ধরা যেতে পারে বাথরুমে অনেকক্ষণ ফেলে রাখার জন্য রক্তক্ষরণ শেষ হয়ে গেছে। তা যদি হোত তাহলে তারও অনেক পরে সোফাটা রক্তে ভেসে গেল কি করে? তৃতীয়তঃ খুনী লাশটাকে বাথরুমে ঢুকিয়ে আবার কিসের স্বার্থে সেটাকে টেনে এনে সোফায় বসাবে? চতুর্থ সন্দেহ, যে ধারালো অস্ত্র দিয়ে প্রসাদজীকে হত্যা করা হল সেটা ঘরের ভেতর নেই কেন? বিশেষ করে হত্যাকারী যেখানে প্রচুর ধনসম্পদ নিয়ে পলাতক? হত্যাকারী কেন মারাত্মক অস্ত্রটিকেও বোঝা স্বরূপ নিয়ে ঘুরবে? পঞ্চম সন্দেহ, যেটা আমার মনে মধ্যে উঁকি দিচ্ছে তা যদি সত্যি হয় তাহলে তো আরো ভয়ঙ্কর ব্যাপার। কেননা ঐ বাড়িতে খুনের তদন্ত করতে গিয়ে আমার যা অভিজ্ঞতা হয়েছে তা ভাবলেও গা-মাথা ঝিমঝিম করে।

আর ভাবতে পারলাম না।

উঠে গিয়ে ডায়াল করলাম, "হ্যাল্লো?"

ওদিক থেকে তপতীর কণ্ঠস্বর শুনতে পেলাম..."কে? মিঃ চ্যাটার্জী?"

"হ্যাঁ। ভোলাকে একবার ডেকে দাও তো?"

"কী হল হঠাৎ?"

"বিশেষ জরুরী দরকার।"

"একটু ধরুন, ও বোধ হয় বাথরুমে গেছে।"

ধরে রইলাম

একটু পরেই ট্যাগুনের গলার স্বর ভেসে এলো, "বলো। কী ব্যাপার।"

"তোমার গাড়িটা এক্ষুণি একবার পাঠিয়ে দাও। যত তাড়াতাড়ি পারো।"

"হঠাৎ?"

"বিশেষ দরকার।"

"এক্ষুণি পাঠাচ্ছি। কোন সূত্র পেলে নাকি?"

"সব বলব। এসব কথা ফোনে হয় না।"

আমি বিসিভার নামিয়ে রেখে যাবার জন্য তৈরী হয়ে নিলাম। উত্তেজনায় রগের শিরাগুলো জ্বলছে আমার।

তৈরী হয়ে একবার ফোন করলাম লালবাজারে।

ওদিক থেকে মি: কাঞ্জিলালেব গলা শোনা গেল. "কে, মিঃ চ্যাটার্জী? বলুন?"

"আপনি এখুনি কিছু পুলিস সঙ্গে নিযে মিঃ ট্যাণ্ডনেব ফ্ল্যাটে চলে আসুন!"

"কী ব্যাপার?"

"একটা চমৎকাব সিদ্ধান্তে আমি এসেছি।"

"ডোন্ট মাইণ্ড মিঃ চ্যাটার্জী, এটা আপনাব প্রথম পবাজয।"

"তাব মানে?"

"আপনি যে সিদ্ধান্তেই এসে থাকুন না কেন, হত্যাকারী এখন পুলিশ মর্গে।"

আমি বিস্মিত হযে বললাম, "কি রকম।"

"বঘুবীব প্রসাদজীব হত্যাকাবী জয বিশোযাল কাল বাতে খুন কবে পালাবাব সময আপনাদেবই হাওডাব বাকল্যাণ্ড ব্রীজে গাডি চাপা পড়ে মাবা গেছে।"

"বাকল্যাণ্ড ব্রীজে। ওখানে তো এখন গাডি চলাচল বন্ধ।"

"আবে মশাই, বাকল্যাণ্ড ব্রীজে মানে ওব পাশেই নতুন যেটা হল।"

"অর্থাৎ বঙ্কিম সেতুতে?"

"হ্যাঁ।"

"তাবপব?"

"তাবপব আব কি। গাডিব চাকায মাথাটা গুঁডিযে গেছে একেবাবে। সে এমনই বীভৎস দৃশ্য যে দেখলে শিউবে উঠবেন, চেনা যাচ্ছে না একদম।"

"তাহলে আপনাবা চিনলেন কী কবে?"

"আপনার বন্ধু ভোলাবাবুও সনাক্ত কবেছেন তাকে।"

"বলেন কী!"

"হ্যাঁ।"

এমন সময বাইবে মোটবেব হর্ন শোনা গেল।

আমি বিসিভার নামিযে রেখে চেঁচিযে বললাম, "যাচ্ছি।"

হাতেব সামনেই স্যুটকেসটা ছিল। সেটা চটপট গুছিযে নিযে আমাব অ্যাটাচিটাও যথাস্থানে নেওয়া হয়েছে কিনা দেখে বাইবে এসে দবজায তালা লাগালাম।

ট্যাণ্ডনের গাডি নিয়ে ওব ড্রাইভাব এসেছে। তাকে হেসে বললাম, "কী ব্যাপাব, বাবু খুব ব্যস্ত নাকি?"

"হ্যাঁ, বাবু তো পুলিশ-ঘর কবছে। কাল যা হযে গেল।"

"কাল আপনি কোথায় ছিলেন?"

"আমি তো বাডিতেই ছিলাম। কিছুই জানি না আমি। বৃষ্টি-বাদলাব দিন দেখে বাবু বললে, আজ আর কোথাও বেববো না। তুমি আব মিছিমিছি কষ্ট কবো কেন? যাও তোমার ছুটি। তাই আমি বাডি চলে গিয়েছিলাম। আজ সকালে এসে শুনি বাতাবাতি এত সব কাণ্ড হযে গেছে। অথচ বাবু বিশ্বাস করুন, জয বিশোয়াল যে এ কাজ করবে তা আমি স্বপ্নেও ভাবিনি। ছেলেটা খুব বিশ্বাসী ছিল। কিন্তু পাপেব পরিণাম কিরকম হাতে

হাতে পেয়ে গেল দেখুন!"

"সবই কপাল।" এই বলে গাড়িতে উঠতে গিয়েই বললাম, "এই যাঃ, খুব ভুল হয়ে গেছে। আপনি এক কাজ করুন জগদীশদা, এই নিন চাবি। তাড়াতাড়ি করতে গিয়ে স্যুটকেসটা টেবিলের ওপর রেখে এসেছি। আপনি ঘরে ঢুকেই দেখবেন ডানদিকে টেবিলের ওপর চামড়ার একটা স্যুটকেস রাখা আছে। সেটা নিয়ে আসুন। কিছু মনে করবেন না তো?"

"না না, কি মনে করব? আপনি কত বড় মানুষ। আমি সামান্য একজন...।"

জগদীশদা চলে গেলে আমি পায়চারি করতে লাগলাম। তারপর গাড়ির পিছনে এসে ডালা তুলে দেখলাম স্যুটকেসটা ভেতরে রাখা যাবে কিনা। হ্যাঁ, ভেতরটা ফাঁকা। জগদীশদা স্যুটকেস নিয়ে এলে স্যুটকেসটাকে পিছনে রেখে ডালা বন্ধ করে গাড়িতে উঠলাম।

এরপর প্রায় আধ ঘণ্টার মধ্যেই ট্যাণ্ডনের ফ্ল্যাটে গিয়ে যখন পৌঁছলাম তখন দেখলাম নীচের ঘরে চাবি দেওয়া। এবং ওপরের ঘরে তপতী, ট্যাণ্ডন ও মিঃ কাঞ্জিলাল রীতিমতো খোশগল্পে মেতে উঠেছেন। তার ওপর আমি গিয়ে উপস্থিত হওয়ায় আনন্দের আর অবধি রইল না।

ট্যাণ্ডন বলল, "তুমি নিশ্চয়ই খবর পেয়েছ ভাই. কালপ্রিট ধরা পড়েছে। তবে দুঃখের বিষয় এই যে, ফাঁসির দড়িটা ব্যাটার গলায় লটকাতে পারা গেল না।"

কাঞ্জিলাল বলল, "তা না যাক, তার চেয়েও অনেক বড় শাস্তি সে পেয়েছে। এবং সব চেয়ে বড় কথা ব্যাটা মরে বাঁচিয়েছে আমাদের। কী বলেন মিঃ চ্যাটার্জী?"

আমি হেসে বললাম, "আমি আর কী বলব বলুন? এরকম নাটক তো এর আগে আর কখনো দেখিনি।" তারপর তপতীর দিকে চেয়ে বললাম, "কালকের কথাটা মনে আছে নিশ্চয়ই?"

"কী কথা?"

"এক পেয়ালা কফি। এবং গরম গরম।"

"ওঃ হো। শুধু কফি কেন? আজ সারাদিন এখানে থাকতে হবে আপনাদের। আপনার এবং মিঃ কাঞ্জিলালের নেমন্তন্ন এখানে। গরম ভাত আর মুর্গির মাংস না খেয়ে যেতেই পারবেন না এখান থেকে।"

আমি ব্যস্ত হয়ে বললাম, "ওরে বাবা, ওসব আজ নয়। আমাকে এক্ষুণি বর্ধমানের ট্রেন ধরতে হবে। আমি একেবারে তৈরী হয়ে বেরিয়েছি।"

"বর্ধমান। হঠাৎ?"

"দেশ থেকে একটা চিঠি এসেছে। খুবই জরুরী। কাজেই যাওয়া ছাড়া উপায় নেই। দু'তিন দিন থাকতেও হবে। পরে এসে একদিন খেয়ে যাব। মিঃ কাঞ্জিলাল বরং..।"

"মিঃ কাঞ্জিলাল বললেন, "তা কি করে হয়? আপনার বন্ধুর বাড়ি, আপনি থাকবেন না, অথচ...। আমিও তাহলে পরেই খাবো।"

তপতী কফি নিয়ে এলে কফি খেয়েই উঠে পড়লাম।

ট্যাগুন বলল, "আমার গাড়ি তাহলে পৌঁছে দিক তোমাকে।"

আমি কাঞ্জিলালকে বললাম, "আপনার জিপ আছে তো?"

"হ্যাঁ, মোড়ের মাথায় রেখে এসেছি।"

"আমি আপনার জিপেই লালবাজারে যাবো। একবার ছোকরার লাশটা দেখে স্টিফেন হাউসে একটা কাজ সেবে ওখান থেকেই একটা ট্যাক্সি নিয়ে চলে যাবো।"

ট্যাগুন বলল, "আমি কত আশা কবেছিলাম তোমাদের দু'জনকে আজ দম-ভোর খাওয়াবো।"

"তাতে কী হয়েছে? আমি তো তিন-চারদিন বাদেই আসছি।" এই বলে বিদায় নিলাম।

নীচে নেমে এসে ট্যাগুনেব অস্টিনেব পেছন থেকে আমার স্যুটকেসটাকে বার করে কাঞ্জিলালের জিপে উঠলাম।

জয় বিশোয়ালেব মৃতদেহটা দেখাব পর আমাব স্যুটকেসটা কাঞ্জিলালকে দেখিয়ে বললাম, "দেখুন তো এটা কিসের দাগ?"

কাঞ্জিলাল শিউরে উঠলেন, "এ কি! এ তো বক্তেব দাগ দেখছি।"

"ঠিকই দেখছেন। এই স্যুটকেসেব গাযে লেগে থাকা রক্ত আর জয় বিশোযালের শরীরের রক্ত এক কিনা একটু পবীক্ষা কবিয়ে দেখা যায কি?"

"কেন যাবে না?"

"খুব তাড়াতাড়ি কিন্তু!"

"আমি তো কিছুই বুঝতে পারছি না মিঃ চ্যাটার্জী। কী ব্যাপার বলুন তো?"

আমি এক চোখ টিপে এমন এক অদ্ভুতভাবে হাসলাম মিঃ কাঞ্জিলালের দিকে চেয়ে যে তার অর্থ তিনি একজন দুঁদে পুলিশ অফিসার এবং অত্যন্ত অভিজ্ঞ লোক নিশ্চয়ই বুঝতে পাবলেন।

কলিংবেলে মৃদু চাপ দিতেই ভেতর থেকে নাবীকণ্ঠের স্বর শোনা গেল, "কে।" তপতীর কণ্ঠস্বর।

আমি সাড়া না দিয়েই আবার বেল টিপলাম।

একটু দেরি করেই দরজাটা খুলল তপতী। তারপর আমাকে দেখেই চমকে উঠল। ট্যাগুনও অবাক বিস্ময়ে আমাকে দেখছে।

"ভেতরে আসতে পারি?"

বিস্ময়ের ঘোর কাটিয়ে ট্যাগুন এবং তপতী দু'জনেই মুখে হাসি আনবার চেষ্টা করে বলল, "নিশ্চয়ই।"

ট্যাগুন বলল, "তুমি বর্ধমানে গেলে না?"

"না, গেলাম না। তবে হঠাৎ ফিরে এসে তোমাদের খুব বিব্রত করলাম না তো?"

"আরে না না। তবে তুমি খুব ভালো সময়ে এসে পড়েছ। আব একটু পরে এলে আমাদেব পেতে না। একটু বেরোবার তোড়জোড কবছিলাম। কিন্তু তোমাকে যেন কেমন কেমন দেখাচ্ছে, কী হয়েছে তোমার?"

"কিছুই না। ববং আমারও তোমাদের দেখে মনে হচ্ছে আমি যেন খুব অসময়ে তোমাদের এখানে এসে পড়েছি।"

"যাঃ, কী যে বলো।"

"দু'জনে ঝগড়াঝাঁটি কবছিলে না তো?"

"না না। লালবাজারে গিয়েছিলে?"

"হ্যাঁ। সত্যি, কী বীভৎস দৃশ্য। চোখে দেখা যায় না। যাক, একটা সিগারেট দাও তো?"

ট্যাণ্ডন ওব সিগাবেটেব প্যাকেট থেকে একটা দামী সিগাবেট বার কবে আমাব দিকে এগিয়ে দিতে দিতে বলল, "আশ্চর্য। আমি যতদূব জানি তুমি সিগারেট খাও না।"

আমিও বিস্মিত হয়ে বললাম, "সত্যিই তো। আমি তো স্মোক কবি না। হঠাৎ এবকম খেয়াল হল কেন বল তো? আবে একি। ভোলা, তোমাব হাতেব আংটির ওপর যে দামী পাথরটা বসানো ছিল সেটা কোথায়?"

হঠাৎ লক্ষ্য পড়ায় ট্যাণ্ডনও চমকে উঠল। ভয়ে ওব মুখটা কেমন যেন ফ্যাকাসে হয়ে গেল। অস্ফুট স্বরে সে বলল, "তাই তো! গেল কোথায় পাথবটা?"

"যেখানেই যাক, তুমি অত বিমর্ষ হয়ে পড়লে কেন ভাই।"

ট্যাণ্ডন বলল, "চ্যাটার্জী, আমাব হাত পা কাঁপছে। তুমি বিশ্বাস কবো. দামী পাথব বলে নয়, এই পাথরটা আমাদেব তিন পুরুষেব। আমাদের মধ্যে একটা সংস্কাব আছে যে এই পাথব হাবানো মানেই একটা দারুণ বিপদেব মেঘ ঘনিয়ে আসা।"

"ওসব বাজে কথা। বিপদেব মেঘ তো কেটেই গেল ববং। আব তাই যদি ভাবো. তাহলে দেখ তো এই পাথরটা তোমাব আংটিতে লাগানো যায় কিনা।"

পাথরটা দেখেই চমকে উঠল ট্যাণ্ডন, "আবে। এ তো সেই পাথব। এ তুমি কোথায় পেলে?"

"কাল রাত্রে প্রসাদজীর ঘব থেকে কুড়িয়ে পেয়েছি।"

ট্যাণ্ডন হাসির অভিনয় কবে বলল, "তা হবে। কাল তো দু'জনে ঢুকেছিলাম ঐ ঘবে। ঐ সময়েই হয়তো পড়ে থাকবে।"

"যখনই পড়ে থাকুক, তোমাব জিনিস তুমি ফিরে পেলে তো? আশা করি বিপদের মেঘ এবার কেটে গেল।"

ট্যাণ্ডন বলল, "না না, বিপদ আবার কী? তা যাক, কী খাবে বলো? গবম ভাত, মুর্গীর মাংস, আর কি? দই সন্দেশ নিশ্চয়ই চলবে?"

নাঃ, আজ ভাবছি কিছুই খাবো না। ওই বীভৎস দৃশ্য দেখার পর আর কিছুই খেতে

মন চাইছে না। দু'দুটো মানুষকে এক রাতে যে ভাবে হত্যা করা হল তাতে—"

"চ্যাটার্জী।" প্রায় চিৎকার করে উঠল ট্যাণ্ডন, "কী বলছ তুমি! দু'দুটো খুন হবে কেন? জয় বিশোয়ালের কেসটা স্রেফ একটা অ্যাক্সিডেন্ট!"

"না, জয় বিশোয়ালকেও খুন করা হয়েছে। এবং পরে তাকে নির্জন সেতুর ওপর ফেলে একটা মোটরের চাকায় বার বার পিষ্ট করা হয়েছে। যাতে স্বাভাবিকভাবেই মনে হয় ওটা অ্যাক্সিডেন্ট। এখন যে ভাবেই হোক সেই অজ্ঞাত আততায়ীকে খুঁজে বার করতেই হবে।"

"অসম্ভব। এ আমি কিছুতেই বিশ্বাস করি না। তবে কিছুদিন আগে সুকুলজীর সঙ্গে জয়বিশোয়ালের প্রচণ্ড ঝগড়া হয়েছিল। কিন্তু তাই বলে—।"

"সুকুলজীকে তুমি কেন সন্দেহ করছ?"

"এ ছাড়া মোটর এখানে কারই বা আছে?"

"একটু মনে করে দেখবার চেষ্টা করো তো? মোটর কার কার আছে বা থাকতে পারে? আর একটা কথা তুমি এবার পরিষ্কার করে বলো দেখি, কাল রাতে ঠিক কী কী হয়েছিল? তুমি যখন আমাকে ফোন করেছিলে তখন বলেছিলে তুমি কি একটা দরকারী কাজে রঘুবীর প্রসাদের ঘরে গিয়ে তাকে মৃত অবস্থায় দেখতে পাও। পরে আবার আমাকে তোমার ঘরে কফি খাওয়ার সময় বললে রেডিও শুনতে শুনতে তোমার স্ত্রী হঠাৎ আর্তনাদ শুনতে পেয়ে তোমাকে নীচে পাঠায়। যে যুক্তিতে বর্ষার রাতে দরজা-জানালা বন্ধ থাকায় তোমার অন্য ভাড়াটেরা প্রসাদজীর আর্তনাদ শুনতে পায়নি, সেই যুক্তিতে ঘরের দরজা-জানালা বন্ধ থাকা এবং ফুল ভল্যুমে রেডিও চলা সত্ত্বেও প্রসাদজীর আর্তনাদ তোমার স্ত্রী কি করে শুনতে পেল তা ভেবে পাচ্ছি না।"

ট্যাণ্ডন লাফিয়ে উঠল, "তার মানে তুমি কি আমাকে সন্দেহ করছ?"

"বসো বসো, অত উত্তেজিত হয়ো না। যা ঘটিছিল ঠিক ঠিক বলো। আমার মনে হচ্ছে তুমি কিছু একটা আমার কাছে লুকোচ্ছো। আচ্ছা বল তো, জয় বিশোয়াল রঘুবীর প্রসাদকে মার্ডার করে না হয় পালাল, কিন্তু সে যে তার যথাসর্বস্ব সিন্দুক ভেঙে পালিয়েছে তা তুমি জানলে কি করে? সিন্দুক তো ঘরের এক কোণে কভার ঢাকা থাকে। ও তো তোমার দেখবার কথা নয়।"

"তুমি বড় রহস্যময় হয়ে উঠছ। প্লিজ, একটু খুলে বলো কী তুমি বলতে চাও। আমার মনে হচ্ছে এই খুনের ব্যাপারে তুমি আমাকে জোর করে জড়িয়ে দিতে চাইছ।"

"আমি শুধু জিজ্ঞাসাবাদ করছি তোমাকে। যাক গে, তোমার যখন শুনতে কষ্ট হচ্ছে তখন আগের কথাতেই ফিরে যাই। সুকুলজী ছাড়া তোমাদের পরিচিতদের মধ্যে আর কার গাড়ি আছে বললে না তো?"

"আমি এই মুহূর্তে কিছু মনে করতে পারছি না।"

"তোমার নিজেরও তো একটা গাড়ি আছে!"

"আছেই তো। সেজন্যে কি ওই অপরাধের বোঝাটা আমাকেই মাথা পেতে নিতে হবে?"

"না না, তা কেন? আমি কিন্তু ঘটনাকে এইভাবে খাড়া করেছি। একটু মন দিয়ে শোনো তো, ঠিকমতো হয়েছে কিনা? কাল রাতে দুর্যোগ চলাকালীন সময়ে এক অজ্ঞাত আততায়ী বন্ধুর মুখোস পরে প্রসাদজীর ঘরে ঢোকে। সে এমনই এক বন্ধু যে প্রসাদজীর সিন্দুকের সম্পদ সম্বন্ধে যথেষ্ট অবহিত ছিল। তারপর সে বেশ মোটাসোটা কোন লৌহদণ্ড অথবা ভোঁতা কুড়ুল জাতীয় কিছু দি'য় সোফায় বসে থাকা প্রসাজীর মাথায় সজোরে এমনভাবে আঘাত করে যাতে টুঁ শব্দটি করবার একটুও সুযোগ না পায় প্রসাদজী। এবং তারপরই বন্ধুবর কিচেনে ঢুকে আতিথি সৎকারের আয়োজনে রত জয় বিশোয়ালকেও ঐ একইভাবে আক্রমণ করে। অপেশাদার খুনী লোভের বশবর্তী হয়ে কি করবে কিছু ভেবে না পেয়েই জয়কে টেনে বাথরুমে রাখে। তারপর সিন্দুক ভেঙে সব কিছু আত্মসাৎ করেই আগাগোড়া সমস্ত পাপ জয় বিশোয়ালের ঘাড়ে চাপিয়ে নিজে বাঁচবার চেষ্টা করে। এবং সেই জন্যই মোটরের পেছনদিকের ডালা তুলে তাকে তার ভিতরে রাখে। পরে বর্ষণমুখব বাতে নির্জন বঙ্কিম সেতুর ওপর তাব প্ল্যান খাটায়।"

"অর্থাৎ তুমি বলতে চাও সেই অজ্ঞাত আততায়ী আমি নিজে?"

"তা বলছি না। তবে তোমাব মোটরেব পেছনদিকে বেশ কিছু চাপ চাপ রক্ত পড়ে আছে।"

ট্যাণ্ডন চিৎকাব করে উঠল, "প্লিজ স্টপ! তুমি আগাগোড়া বন্ধুর মুখোস পরে আমাকে বিপদে ফেলার চেষ্টা করছ। তুমি আমার সত্যিকাবের বন্ধু হলে এমনটি কি ভাবতে পারতে না আমাকে বিপদে ফেলার জন্য আমার গাড়িটা নিয়ে কেউ ওরকম করেছে?"

"আরে তাই তো আমি ভাবছি। নাহলে তো তুমি এতক্ষণে অ্যারেস্ট হয়ে যেতে?"

"সত্যি, সত্যি বলছ তুমি?"

"তুমি বড় ঘাবড়ে যাচ্ছো ভোলা। এত নার্ভাস হবার কী আছে?"

"আমার যে মাথা ঘুরছে।"

"এরকম সময়ে ওরকম হয়। কাল তোমার বাথরুমে ঢুকে বেসিনে রক্ত দেখে আমি খুব ভয় পেয়ে গিয়েছিলাম। বাথরুমের এক কোণে তোমার রক্তমাখা জামাকাপড়ও আমি জড়ো করা অবস্থায় দেখতে পেয়েছি।"

তপতী হঠাৎ 'উঃ মাগো' বলে বিছানায় লুটিয়ে পড়ল।

আমি বললাম, "এতক্ষণ তো আমি বকলাম, এবার তোমার কি বক্তব্য একটু শুনি?"

"বক্তব্য আমার একটাই। তোমার অনুমান ঠিক। হঠাৎ লোভের বশবর্তী হয়ে খুন আমিই করেছি। আমি তোমাকে অনেক টাকা দেবো চ্যাটার্জী, প্লিজ, এযাত্রা আমাকে বাঁচাও।"

"টাকা নিয়ে আমি কি করব ভাই? প্রসাদজীর মতো নিজের মৃত্যুকে ডেকে আনব?"

"তা কেন? দু'হাতে লোককে বিলোবে। এই দেখ কত টাকা আমার।" বলেই খাটের ওপর বালিশের পাশে বেড-কভার ঢাকা স্বর্ণালঙ্কারসহ প্রচুর টাকা আমাকে দেখাল ও।"

"ও টাকা নিশ্চয়ই প্রসাদজীর?"

"হ্যাঁ, আগে তাই ছিল। তারপর আমি নিয়েছিলাম। এখন ওসব তোমার। ওগুলো নিয়ে তুমি আমাকে রেহাই দাও।"

"আরে কী আশ্চর্য। প্রসাদজীর মেয়ের বিয়ে, ও টাকা আমি নিয়ে কী করব? তাদের টাকা তাদের ফেরৎ দিতে হবে না?"

"তার মানে তুমি আমাকে ফাঁসির দড়িতে লটকাতে চাও?"

"সেটা তো আদালত ঠিক করবে।"

ট্যাগুন হঠাৎ ওর টেবিলের ড্রয়ার টেনে একটা রিভলবার বার করে তাক করল আমার দিকে। এত তাড়াতাড়ি এবং আচমকা যে আমি কিছু বার করবার সময়ই পেলাম না। ট্যাগুন রিভলবারটা আমার কপালে ঠেকিয়ে বলল, "তাহলে জেনে রাখো বন্ধু, আজই তোমার শেষ দিন। কেননা যে মানুষ ঠাণ্ডা মাথায় এক রাতে দু'দুটো খুন করতে পারে তার কাছে তৃতীয় খুনটাও কিছু কঠিন নয়। সবাই জানে তুমি বর্ধমানে গেছ, কিন্তু আমি তোমাকে মেরে টুকরো টুকরো করে বস্তায় পুরে পাথর বেঁধে হাওড়ার ব্রীজ থেকে গঙ্গার জলে ফেলে দেবো। অবশ্য এখনই নয়। গভীর রাতের অন্ধকারে।"

"বলো কী। কিন্তু ট্যাগুন তুমি বড়ই নির্বোধ। আমাকে মেরেও কি তুমি রেহাই পাবে ভেবেছ? আমার লাশ নিয়ে তুমি ঘর থেকে বেরোবে কী করে? একবার জানালা দিয়ে বাইরে তাকিয়ে দেখো, চারিদিকে থিক থিক করছে পুলিশ। তোমাদের মতন দুটি সোনালী মাছকে ধরাবার জন্য কি চমৎকার জাল আমরা পেতেছি দেখো। আর এই দরজাটা খোল, খুললেই দেখবে মিঃ কাঞ্জিলাল হাতে হাতকড়া নিয়ে দাঁড়িয়ে আছেন তোমার জন্য।"

ভোলা ট্যাগুন আমার কপাল থেকে রিভলবারের নলটা সরিয়ে নিয়ে জানলা দিয়ে উঁকি মেরে দেখতে গেল আমার কথা সত্যি কিনা। দেওয়াল ঘড়িতে তখন টিক টিক শব্দ ছাড়া আর কোন শব্দই শোনা যাচ্ছিল না সেই দারুণ নিস্তব্ধতায়।

# সুন্দর তদন্ত



ঘাটশিলায় আমি অনেকবাব গেছি। তবুও ঘাটশিলাব আকর্ষণ আমাব কমেনি। যত দিন যায়, ততই নতুন নতুন রূপে ঘাটশিলাকে দেখি। ঘাটশিলা থেকে মাত্র কয়েক মাইল দূরে বহরাগোড়াটা কিছুতেই দেখা হয না। কি যে আছে সেখানে জানি না, তবে বহরাগোড়া নামটাব সঙ্গে একটা আরণ্যক পবিবেশ কল্পনা করি। চারিদিকে পাহাড়,

শালবন, মাঝে আদিবাসী অধ্যুষিত ছোট্ট একটি গ্রাম, এই নিয়েই হয়তো বহবাগোড়া। তাই বহরাগোডার আকর্ষণ আমার খুব।

রাত্রি তখন ন'টা। আমার মৌডিগ্রামের বাড়িতে ইজিচেয়াবে বসে মৌজ করে একটা বোমহর্ষক উপন্যাস পডছি, এমন সময় কলিংবেলটা বেজে উঠল। এত রাতে কে রে বাবা!

মৌড়িগ্রামে আমাব নিরালাবাসে বাত ন'টা অনেক রাত। সন্ধ্যেব পর থেকেই এখানে শেযালেব ডাক শোনা যায। কখনো দিনদুপুবেও ডাকে। এই অসময়ে কে আসে? যাই হোক, বই মুডে বেখে ধীবে ধীরে উঠে গিয়ে দবজা খুলেই অবাক হয়ে গেলাম—এ কি, পলাশবাবু!

পলাশবাবু আমাব দীর্ঘদিনেব বন্ধু। বযসেও দু'চার বছরেব বড। কাঁধে একটি ঝোলা ব্যাগ নিয়ে আমাব দিকে তাকিয়ে মিটি মিটি হাসছেন।

"আসুন, ভেতবে আসুন।"

পলাশবাবু ঘবে ঢুকে কাঁধের ঝোলা ব্যাগটা বিছানায ছুঁডে দিয়ে আমাব সোফা কাম বেডে দেহটা এলিযে দিযে বললেন, "ভগবানকে ডাকতে ডাকতে আসছি, আপনার যেন দেখা পাই।"

বললাম, "আপনাব অনেক পরিবর্তন হয়েছে দেখছি। আপনি ভগবানকে ডেকেছেন এটা কিন্তু আমাব বিশ্বাস হয় না।"

"বিশ্বাস করুন আব নাই করুন, সত্যিই ডেকেছি। সামনে চাবদিন ছুটি। এই গুমোট গরমে ঘরে থাকা অসম্ভব। আপনাবও ছুটি নিশ্চযই। তাই চলুন আজ বাতে অথবা কাল সকালে, দিন চাবেকেব জন্য কোথাও একটু কেটে পডি।"

"অসম্ভব।"

"প্লিজ। আমি উইথ ব্যাগ এ্যাণ্ড ব্যাগেজ ঘব থেকে বেবিযেছি, আপনি না গেলে আমি একাই যাব। অনুগ্রহ করে এই চারদিন আপনি আমাকে সঙ্গ দিন।"

"কিন্তু...।"

"কোন কিন্তু রাখবেন না ব্রাদাব। আপনি আমাকে অনেকবার বলেছিলেন ঘাটশিলা নিয়ে যবেন এই সুযোগ।"

"সবই বুঝলাম। তবে মুশকিলটা কি জানেন? এই ভয়ঙ্কব ভ্যাপসানি গরমে কোথাও গিয়ে শান্তি পাবেন না। আর কোথাও গিযে যদি একটু খোলা মন নিযে খোলা হাওযায় প্রাকৃতিক পরিবেশে ঘুরে বেডাতে না পারি তাহলে ঘর থেকে বেবিযেই বা লাভ কি বলুন!"

"ভুলে যাচ্ছেন, এটা কিন্তু ভাদ্রের শেষ। শবৎকাল।"

"ঠিক আছে। কিন্তু শরৎ কি এ বছব শবতের রূপে দেখা দিয়েছে? আকাশে মেঘেব ছিটেফোঁটা নেই। গুমোট গরম। অসম্ভব চড়া রোদ। তার ওপর নদীগুলো শ্রাবণের অবিশ্রান্ত ধারাপাতে দু'কূল ভরা।"

"বেশ, তাহলে আমি একাই যাচ্ছি। আপনি টাইম টেব্‌ল দেখুন। আজ রাতে ঘাটশিলা যাবার কোন গাড়ি আছে কিনা দেখে বলুন।"

আমি বললাম, "আরে মশাই, গেলে দুজনেই যাব। একা আপনি যাবেন কেন? তবে এই গরমে চড়া রোদ্দুরে একটুও ঘুরতে পারবেন না। সুবর্ণরেখায় নাইতে পারবেন না।"

"তবুও যাবো।"

"তাহলে আজকের রাত্রিটা বিশ্রাম নিন, কাল সকালেই যাব আমরা।"

"আঃ বাঁচালেন।"

আমি স্টোভ জ্বেলে চা বসালাম। পলাশবাবু ডিম খেতে ভালবাসেন, তাই দুজনের জন্য দুটো ডিমের ওমলেট আর চা।

পলাশবাবু বললেন, "আপনিও অবিবাহিত, আমিও বিয়ে করিনি। তবু মশাই আপনি অত্যন্ত ভাগ্যবান। সরকারী চাকরি করেন। বেসরকারীভাবে গোয়েন্দাগিরি করেও যথেষ্ট সুনাম অর্জন করেছেন। কিন্তু আমার জীবনটা বড়ই মিজারেবল। নিজে বিয়ে না করেও ভাইয়ের সংসার টানছি। আর সব চেয়ে দুঃখের কথা কি জানেন, যাদের জন্য সারাজীবন ধরে তিল তিল করে নিজেকে সার করলাম, তারাই এখন উপার্জন কম করি বলে আমাকে সন্দেহ করে। ওদের ধারণা আমি নাকি ইচ্ছে করে কম খরচ করি। আমার ব্যাঙ্কে যে ক'টা টাকা আছে, সেগুলো আত্মসাৎ না করা পর্যন্ত ওদের শান্তি নেই। আমার ভাইপো বম্বে যাবে বলে আমার কাছে পাঁচ হাজার টাকা চেয়েছিল। আমি দিইনি বলে আজ আমাকে কি অপমানটাই না করেছে। আপনি বিশ্বাস করুন চ্যাটার্জীবাবু, এক এক সময় মনে হয় আমি স্যুইসাইড করি। যখন মরিশন কোম্পানিতে চাকরি করতাম তখন দু'হাজার টাকা মাইনে পেতাম। আজ থেকে কুড়ি বছর আগে দু'হাজার টাকার দাম নেহাৎ কম ছিল না। তখন সব টাকা ওদের ধরে দিয়েছি। নিজের বলতে কিছু রাখিনি। এখন ছ'শো টাকা মাইনে পাই। পাঁচশো টাকা ওদের দিই, তাতে ওদের মন ভরে না। দুপুরে দুটি ভাত আর রাত্রে চারখানা রুটি খেতে দেয়। জলখাবার পাই না, চা পাই না। অথচ কোলে-পিঠে-বুকে করে মানুষ করেছি ওদের, তাই ছেড়েও যেতে পারি না। এ অবস্থায় বেঁচে থেকে লাভ কি বলুন। কদিন ধরে কেবলই মনে হচ্ছিল, এই চার দেওয়ালের গণ্ডীর বাইরে কোথাও থেকে একটু ঘুরে আসি। সামনে চারদিন ছুটি। এটাকে কাজে লাগাতে চাই। মনে হ'ল আপনার কথা, চলে এলাম তাই।"

আমি পলাশবাবুর দিকে ওমলেট আর চা এগিয়ে দিয়ে নিজেও খেতে লাগলাম। খেতে খেতেই বললাম, "সব মানুষের জীবনেই একটা না একটা ট্র্যাজেডি আছে। আমারও যে নেই তা নয়, তবে এখন আমি মুক্ত। বিয়ে-থা করিনি, কারণ গোয়েন্দাগিরি করতে গিয়ে বিভিন্ন চক্রান্তের জালে যখন তখন এমনভাবে জড়িয়ে পড়ি, যাতে যে-কোন সময় জীবন বিপন্ন হতে পারে। তাই বেশ আছি।"

"তাহলে যাওয়ার ব্যাপারে আমি নিশ্চিন্ত তো?"

"এর পরে আর না বলি কি করে? আমি নিজেও একজন ভ্রমণরসিক লোক। ঘোরার ব্যাপারে আমার কোন ক্লান্তি নেই। চলুন দু'দিন ঘুরে আসি। রোদ্দুরের সময় বাইরে না বেরোলেই হ'ল।"

"আমার অনেক দিনের আশা ছিল ঘাটশিলা যাবার।"

"আমিও ঘাটশিলা থেকে একবার বহ্‌রাগোডা যাবার কথা ভাবছিলাম। চলুন এই সুযোগে বহ্‌রাগোড়াটাও ঘুরে আসি।"

"আপনি আমাকে যেখানে যেতে বলবেন সেখানেই যাব।"

"সে আমি জানি এবং সেইজন্যই সঙ্গী হিসাবে আপনাকে পেলে আমার খুব আনন্দ হয়। তাছাড়া আপনার মানসিকতার সঙ্গে আমার মানসিকতাও মিলে যায়। আপনি আমাব উপযুক্ত ভ্রমণসঙ্গী।"

গল্প করতে করতে এবং সবকিছু গুছিয়ে-গাছিয়ে নিতে অনেক রাত হয়ে গেল। তাই ঘড়িতে এলার্ম দিয়ে শুয়ে পড়লাম দুজনে।

ঠিক সাড়ে তিনটে নাগাদ এলার্ম বেজে উঠল।

আমবা উঠে মুখ-হাত ধুয়ে একটু চা খেয়ে নিয়ে চললাম ট্রেন ধবতে। মৌড়িগ্রাম থেকে চাবটে চল্লিশ-বিয়াল্লিশ নাগাদ হাওড়া যাবাব একটি লোক্যাল ট্রেন পাওয়া যায়। সেই ট্রেনে হাওড়া গিয়ে সকাল ছ'টা দশের ইস্পাত এক্সপ্রেস ধরতে হবে। গাড়ি লেট না কবলে দশটার মধ্যেই পৌঁছে যাব ঘাটশিলায়।

ঘাটশিলা।

নির্দিষ্ট সময়ে ট্রেন এসে ঘাটশিলায় থামল। আমরা ট্রেন থেকে নেমে দু'পায়ের রাস্তা হেঁটে মাড়োয়ারী ধর্মশালায় গিয়ে উঠলাম। ধর্মশালাটি মন্দ নয়। আলো পাখা তক্তাপোষ সবকিছুই আছে এখানে। দৈনিক ভাড়া পাঁচ টাকা।

যাই হোক, আমরা ধর্মশালায় ঘর নিয়ে ইঁদারার জলে স্নান করে স্টেশনের কাছেই একটি হোটেলে পেটভরে খেয়ে বহবাগোড়ার মিনিতে উঠলাম। উঃ, সে কি প্রচণ্ড গরম! গলগল করে ঘাম ছুটতে লাগল গা দিয়ে। মাথা ঘুরতে লাগল।

এক সময় মিনিবাস ছাড়ল। এইবাব একটু হাওয়া লাগল গায়ে। মিনিবাস ছেড়ে ফুলডুংরি পাহাড়ের পাশ দিয়ে কাশীদাব ওপর দিয়ে তামুকপাল ছুঁয়ে ক্রমশ ধলভূমগড়ের দিকে এগোতে লাগল।

স্বপ্নের জাল ছিঁড়ে যেতে লাগল ক্রমশ।

যত যাচ্ছি ততই পাহাড়-জঙ্গল ফাঁকা হয়ে আসছে। একজন সহযাত্রী আমাদের কথাবার্তা শুনে বললেন, "আপনারা আর বেড়াতে যাবার জায়গা পেলেন না মশাই? কী আছে কি বহরাগোড়ায়? মুঠোর মধ্যে ধবা যায় এমন একটি ছোট্ট গ্রাম ছাড়া কিছুই নেই সেখানে। তার চেয়ে আপনারা বরং ধলভূমগড়ে নেমে যান। অথবা নরসিংগড়ে। সেখানে পুরোনো রাজবাড়ির ধ্বংসাবশেষ দেখলে অতীত স্মৃতিতে মন ভরে যাবে।"

পলাশবাবু বললেন, "কী কববেন তাহলে?"

বললাম, "কিছুই না। টিকিট কেটে উঠে যখন পড়েছি তখন বহরাগোড়ার চেহারাটা একটু দেখেই যাই। ভালো যদি না লাগে তাহলে এই বাসেই ফিবে আসব। আব হাতে সময় থাকলে নরসিংগডটাও ঘুবে আসব একটু।"

ভদ্রলোক বললেন, "খুব সময থাকবে। এখন ভাদ্র মাসের বেলা। তাছাড়া রাত ন'টা পর্যন্ত বাস চলে এই পথে।"

আর একজন সহযাত্রী বললেন, "আজকে ন'টা অব্দি চলবে না। আজ মহবম। অনেক বাস বন্ধ আছে আজকে।"

"তবু সন্ধে পর্যন্ত ঘুরলে একটা না একটা বাস পাবেনই। মিনি, টেম্পো, বাস– কিছু না পেলে লবীও আছে।"

আমি বললাম, "বাস রাস্তা থেকে নবসিংগডের বাজবাড়ি কতদূর?"

"সামনেই। দশ মিনিটেব পথ। যাকে বলবেন, সেই দেখিযে দেবে। তাছাডা আমি তো ওখানকারই লোক।"

পলাশবাবু বললেন, "তাহলে তো কথাই নেই। ফেবার বাস না পেলে আপনাব বাড়িতেই উঠব।"

ভদ্রলোক অমায়িকভাবে হেসে বললেন, "সে সৌভাগ্য কি হবে আমাব? আপনাবা যদি আসেন তো বলুন, আমি আপনাদেব থাকাব ব্যবস্থা কবি।"

পলাশবাবু বললেন, "আমরা যাবোই, আপনি ব্যবস্থা করুন। যদি ফেবার বাস না পাই তাহলে আপনাব ওখানেই উঠছি কিন্তু। মহাশয়েব নাম?"

"আমার নাম বাসুদেব চক্রবর্তী। আপনাদের?"

"আমাব নাম পলাশ মজুমদাব। আব আমার এই বন্ধুটির নাম অম্বব চ্যাটার্জী। আমি একটি শিক্ষা প্রতিষ্ঠানে চাকবি কবি। আব ইনি সবকাবী চাকবি কবেন। সেই সঙ্গে কবেন সখের গোয়েন্দাগিরি।"

বাসুদেববাবু অবাক-বিস্ময়ে আমাব দিকে তাকিযে থেকে বললেন, "সত্যি।"

"আপনাকে মিথ্যে বলে লাভ?"

বাসুদেববাবু উঠে দাঁড়ালেন এবাব। বললেন, "আমি আপনাদেব জন্য অপেক্ষা কবব কিন্তু। অনুগ্রহ কবে আসবেনই। নবসিংগড আসছে, আমি নেমে যাই।"

বাস থামল। বাসুদেববাবু বাস থেকে নেমে আবাব বললেন, "দেখবেন, যেন ভুলে যাবেন না।" তাবপব কেমন যেন করুণ চোখে আমাব দিকে চেযে বললেন, "আপনাকে আমার বিশেষ প্রযোজন চ্যাটার্জীবাবু। অনুগ্রহ কবে গরীবের বাড়িতে একটু পায়েব ধুলো দেবেন। আমাব খুব বিপদ। আপনি এলে সব বলব। যদি আপনি বাঁচাতে পারেন আমায়।"

আমি ঘাড় নেড়ে সম্মতি জানালাম। বাস ছাড়লে পলাশবাবুকে বললাম, "আপনি মশাই একেবাবে ছেলেমানুষ। সকলকে সব কথা বলে কখনো? এলাম কোথায় বেড়াতে,

তা না এখানেও রহস্যের জাল?"

"কী আর করবেন বলুন? কথায় আছে ঢেঁকি স্বর্গে গেলেও ধান ভানে। এড়িয়ে যেতে চান, না নামলেই হবে।"

"তাই কি পারি? মানুষকে কথা দিয়ে কথার খেলাপ করি কী করে?"

কিছু সময়ের মধ্যে আমরা বহরাগোড়ায় পৌঁছে গেলাম। সত্যি-সত্যিই মুঠোর মধ্যে ধরা যাবে এমন একটি গ্রাম। হয়তো এই জায়গাটার এমন বিশেষ কোন গুরুত্ব আছে, যা আমরা জানি না। কিন্তু সেই গুরুত্বের কথা জানতে চাইও না আমরা। এই নামটার সঙ্গে যে আরণ্যক গন্ধ ছিল তাও বিলীন হয়ে গেল। একেবারে ফাঁকা জায়গা। ধারে-কাছে কোন অরণ্য নেই যা দেখে চোখ জুড়োয়, এমন কোন প্রাকৃতিক শোভাও নেই। টিলা পাহাড় তো দূরের কথা, টিলা পাহাড়ের একটু অস্পষ্ট রেখাও এখানে চোখে পড়ে না।

পলাশবাবু বললেন, "এই আপনার বহরাগোড়া? কী আছে এখানে?"

"ছিঃ ছিঃ ছিঃ। দারুণ ঠকলাম তো। এই অসহ্য রোদের উত্তাপ নিয়ে এতদূর আসাটাই বেকার হয়ে গেল। ঠিক আছে, এখানে আর অযথা সময় নষ্ট করা নয়, চলুন এই বাসেই ফিরে যাই।"

"কোথায় যাবেন? নরসিংগড়?"

"হ্যাঁ। বাসুদেববাবুর নিমন্ত্রণটা রক্ষা করে আসি।"

সময় কাটাবার জন্য একটি দোকানে বসে এক কাপ করে চা খেয়ে আমরা সেই বাসেই নরসিংগড়ে ফিরে এলাম।

বাস থেকে নামতেই চমৎকার পটভূমি দেখে মনটা ভরে উঠল। লাল মাটির আঁকাবাঁকা পথ গাছপালার ফাঁক দিয়ে গ্রামের বুকে হারিয়ে গেছে।

গ্রামে পৌঁছে বাসুদেববাবুর নাম করতেই একজন লোক আমাদের বাসুদেববাবুর বাড়িতে পৌঁছে দিল।

বেশ অবস্থাপন্ন লোকের বাড়ি। মনে হয় একসময় এনারা হয়তো এখানকার জমিদার ছিলেন। বাসুদেববাবু দোতলার জানলা থেকে আমাদের দেখতে পেয়েই হন্তদন্ত হয়ে ছুটে এলেন অভ্যর্থনা করতে, "আরে আসুন আসুন। কী সৌভাগ্য আমার। আপনারা যে সত্যিই আমার বাড়িতে পায়ের ধুলো দেবেন তা কিন্তু ভাবতেও পারিনি।"

আমরা বাসুদেববাবুর সঙ্গে ভেতর-বাড়িতে গেলাম। বাইরের থেকে ভেতরটা আরো চমৎকার। দেখে মুগ্ধ হয়ে বললাম, "আপনি তো দেখছি রাজা লোক মশাই।"

বাসুদেববাবু হাসলেন। বললেন, "এক সময় ছিলাম। তবে এখন তালপুকুরে ঘটি ডোবে না। কলসীর জল গড়িয়ে খেতে খেতে সব শেষ।"

পলাশবাবু বললেন, "এখানে যে পুরোনো রাজবাড়ি দেখতে আসে লোকে, সে কি আপনাদেরই?"

বাসুদেববাবু বললেন, "আরে না না। ও হ'ল ধলভূমগড়ের রাজাদের প্রাসাদ। আমরা

তাদের দাসানুদাস। তবে একসময় কেউকেটা ছিলাম। এখন এই সম্পত্তি রক্ষা করাই দায় হয়ে দাঁড়িয়েছে।"

"সে কি! সরকার নিয়ে নিচ্ছে নাকি?"

"না, না। এটা আভ্যন্তরীণ ব্যাপার। একটু জল-টল খান, বিশ্রাম করুন। রাত্রিবেলা সব বলব আপনাদেব। আমি এখন এমনই এক পরিস্থিতির মধ্যে আছি যে, আমার জীবনও এখন বিপন্ন। আমাব ভাই, নিজের মায়ের পেটের ভাই—"

এমন সময় এক মধ্যবয়সী সুন্দরী মহিলা খাবারের প্লেট নিয়ে ঘরে ঢুকলেন। তাবপর টেবিলের ওপর সেগুলো নামিয়ে রাখতে রাখতে বললেন, "আসুন, একটু এদিকে আসুন আপনারা। মুখ-হাত ধুযে নিন। তারপর খেতে খেতে যত ইচ্ছে গল্প করবেন।"

বাসুদেববাবু বললেন, "হ্যাঁ হ্যাঁ, ঠিক বলেছেন উনি। চলুন কলঘরটা ওদিকে, মুখ-হাত ধোবেন চলুন"

আমরা তাঁদেব কথামত কল ঘরে গিযে মুখ-হাত ধুয়ে খাবার টেবিলে এসে বসলাম। অতি উপাদেয় হালুয়া পুরী আর রসগোল্লা প্লেটে সাজানো ছিল। তাই খেয়ে চা খেলাম।

বাসুদেববাবু বললেন, "আমাব স্ত্রী সৌদামিনী। আমার অবর্তমানে কী যে হবে বেচারি তা কে জানে!"

"আপনি এখনই এত অধীব হচ্ছেন কেন? মরবাব বয়স এখনো হযনি আপনার।"

"কী যে বলেন আপনি। সত্যিই ছেলেমানুষ। মরার কী বয়স লাগে মশাই? অনেক সময় একটা হাই তুলতে গেলেও মানুষের স্ট্রোক হয়ে যায়। বিশেষ করে আমার জীবন এখন পদ্মপাতায় জলের মত। সব বলব আপনাকে। বলব বলেই এত কবে আসতে অনুরোধ করেছি। চলুন এখন বেলা থাকতে থাকতে রাজবাড়িটা আপনাদের দেখিযে আনি। খুব ভালো লাগবে। ভোব হলেই পাখি ডাকার সঙ্গে সঙ্গে যখন আমি মর্নিং ওয়াক করতে চলে যাই ঐ রাজবাড়ির দিকে, তখন পুরোনো ইতিহাসের পাতায মন আমার হারিয়ে যায়। কী দারুণ সুখের দিন ছিল সেসব। যাক, কথায় কথায় বেলা গড়িয়ে আসছে। চলুন আমরা যাই।"

আমরাও যাবাব জন্য উঠে দাঁড়ালাম।

দরজার আড়াল থেকে সৌদামিনী দেবী বললেন, "বেশি সন্ধে কোর না যেন। আমার বাপু ভয় করে।"

আমি বললাম, "কিসের ভয়?"

"আমার ভাই আমাকে খুন কবার হুমকি দিয়েছে, তাই ইদানীং ও আমাকে খুব চোখে চোখে রাখে।"

পলাশবাবু বললেন, "ঠিকই করেন। কেউ যদি কিছু করব বলে শাসিয়ে থাকে তাহলে একটু সাবধানে চলাফেরা করাই ভাল। কেননা এখনকার মানুষকে বিশ্বাস নেই।"

আমি এই ব্যাপারটা কতখানি গুরুত্বপূর্ণ তা ভাবতে ভাবতে বাসুদেববাবুর সঙ্গে পথ চলতে লাগলাম। এপথ সেপথ করে সামান্য একটু যাবার পর একটি মন্দির চোখে পড়ল। শিবমন্দির। স্থানীয় মহিলারা পুজো দিতে এসেছেন কেউ কেউ। সে মন্দির বাঁযে রেখে বাঁদিকে একটু বেঁকে এক আদিবাসী পল্লী পার হতেই ধলভূম রাজবাড়ির ধ্বংসস্তূপের কাছে এসে পৌঁছলাম। সত্যিই রমণীয় স্থান। রাজাদের পুরোনো রাধাকৃষ্ণ মন্দিরটি আজও আছে। নিত্য পূজা হয় সেখানে। তারপর সবই ভেঙেচুরে পড়ে আছে। রাজবাড়ির মূল প্রাসাদটিরও অবস্থা তথৈবচ। তবে এটি একেবারে ভেঙে পড়েনি। এর দোতলার ছাদে কিছু ছেলেমেয়ে খেলা করছে দেখলাম। শুনলাম বাড়িটিতে স্থানীয় অনেক লোকজন এখন ভাড়া থাকেন।

রাজবাড়ি দেখে ফিরতেই সন্ধে হয়ে গেল।

সৌদামিনী দেবী আনচান করছিলেন, আমরা যেতেই বললেন, "শশাঙ্ক এসেছিল। বলল, আমার পিছনে সি. আই. ডি. লাগানো হয়েছে? ওঁরা এলে বলে দিও, যদি ওঁরা নিজেদের মঙ্গল চান তাহলে যেন আজই চলে যান এখান থেকে।"

বাসুদেববাবুর মুখ গম্ভীর হয়ে গেল। বললেন, "তাই নাকি?"

সৌদামিনী দেবী বললেন, "আসলে তুমি একটি বোকা লোক। বাড়িতে কে আসছেন না আসছেন সেকথা লোকের কাছে বলতে যাও কেন?"

বাসুদেববাবু বিস্মিত হয়ে বললেন, "কী আশ্চর্য, আমি কাউকে কিছুই বলিনি।"

"ও তাহলে জানতে পারলে কি করে?"

আমি বললাম, "সম্ভবত ঘাটশিলা থেকে যে বাসে আমরা বহরাগোড়া যাচ্ছিলাম, সেই বাসেই ওর কোন লোক ছিল। আমাদের আলাপ-পর্ব হয়তো সে শুনেছে।"

পলাশবাবু বললেন, "হ্যাঁ, তা হতে পারে। তাহলে এখন আপনারা আমাদের কী করতে বলেন?"

বাসুদেববাবু বললেন, "কী বলি বলুন তো। চলেই যান বরং। আমার ভাই তো নয়, সাক্ষাৎ শয়তান। যদি কিছু করে বসে।"

সৌদামিনী দেবী বললেন, "আমিও তাই বলি। পরের ছেলে বেড়াতে এসে কেন বিপদে পড়বেন?"

পলাশবাবু বললেন, "অবজেকশন। আমি কিন্তু ছেলে নই। এখন আমি রিটায়ার্ড ম্যান। তবে অম্বরবাবুর ব্যাপার আলাদা, স্মার্ট ইয়ংম্যান।"

আমি বললাম, "আপনাদের এখানে মুরগী পাওয়া যায়?"

"কেন বলুন তো?"

"যদি আপনাদের দিক থেকে কোন অসুবিধা না থাকে তাহলে মুরগীর মাংস আর ভাত করুন। আজ রাত্রে পেটভরে মাংস-ভাত খেয়ে এখানে ঘুমুবো।"

"তাহলে আপনারা যাবেন না?"

পলাশবাবু চাপা গলায় বললেন, "কী ছেলেমানুষি করছেন? অযথা পরের ব্যাপারে

নাক গলিয়ে লাভ কি? এলাম কোথায় বেড়াতে, এখন কেটে পড়ুন তো মশাই!"

আমিও চাপা গলায় বললাম, "এসে যখন পড়েছি আর তা হয় না। বাসের ভেতব লোককে শুনিয়ে পরিচয় দিতে কে বলেছিল? আমি? এখন ঠ্যালা সামলান!"

"সত্যি, এমন যে হবে তা আমি ভাবিনি চাটার্জীবাবু!"

আমি বললাম, "সবকিছুবই শেষ আছে। কাজেই যা হবার তা হোক। আমবা এখানে থেকেই যাচ্ছি। মনে হচ্ছে নাটক এখানে ভালই জমবে।"

বাসুদেববাবু আনন্দে অধীব হয়ে আমাদেব দোতলায় নিয়ে গেলেন। তখন চারিদিক অন্ধকার হয়ে গেছে। তবে এ বাড়িতে ইলেকট্রিক থাকায় আলোব অভাব হ'ল না। একটি বড ঘব দেখিয়ে বললেন, "এটাতে আপনাদের থাকবাব ব্যবস্থা কবেছি।"

বনেদী বডলোকেব ঘব-বাড়ি যেমন, এ বাড়িটিও ঠিক তেমনি। মেহগনি কাঠেব খাট আলমারী। দেওযালে পিতৃপুরুষদেব তৈলচিত্র সবই আছে। ঘরে ঢোকার মুখে দরজার মাথায় শিংওযালা হবিণেব মুখ। একসময এসব অঞ্চলে প্রচুব হরিণ ছিল। সেই হরিণ শিকাব কবে এঁদেবই পূর্বপুরুষবা কেউ ওভাবে সাজিয়ে রেখেছেন ওটিকে।

সেবাতে আমবা তিনজনে জোব গল্পে মেতে উঠলাম। বাসুদেববাবু সত্যিই মিশুকে এবং অমাযিক লোক। কযেক ঘণ্টা আগে যে কেউ কাউকে চিনতাম না তা বলে মনেই হ'ল না। যাই হোক, ওঁব ভাইযেব ব্যাপাবে বাসুদেববাবু যা বললেন তা হ'ল এই—

বাসুদেববাবুবা চাব ভাই। বড ভাই সর্পাঘাতে মাবা গেছেন। মেজো আছেন আমেরিকায। বাসুদেববাবু সেজো। আব ছোট ভাই শশাঙ্ক যৌবনে এক বিবাহিতা বমণীকে নিযে দেশ ছেড়ে যায। এই শশাঙ্কই এখন ধূমকেতুব মত হঠাৎ ফিরে এসে আতঙ্ক ছড়াচ্ছে। অর্থাৎ বাসুদেববাবু তাঁব সাবাজীবনেব সঞ্চয দিযে এই বাড়িকে রক্ষণাবেক্ষণের পব ভাই এসে বাড়িব অংশ দাবী কবছে।

সব শুনে পলাশবাবু বললেন, "করুক না। পৈতৃক সম্পত্তিব ওপব সকলেরই সমান অধিকার। তাব অংশটা তাকে দিয়ে দিলেই তো ল্যাঠা চুকে যায।"

বাসুদেববাবু বললেন, "যায না। তাব কাবণ এ বাড়িতে তাব কোন অংশ নেই।"

"সে কি!"

"হ্যাঁ। আমাব বড়দা মাবা যাবার পর সম্পত্তিব দাবীদাব আমরা তিন ভাই। মেজদা আমেবিকায নাগবিকত্ব পেযে বসবাস করছেন। উনি লিখিতভাবে জানিযেছেন, এ দেশে আব কখনো ফিববেন না এবং সম্পত্তির কোন অংশ নেবেন না। আব ছোট ভাই; সে যাবাব আগে আমাদেব পিতৃপুরুষেব সঞ্চিত সমস্ত সোনা-দানা এবং নগদ টাকা প্রায দেড লাখেব মত নিয়ে পালিয়ে যায। এব ফলে সর্বস্বান্ত হযে যাই আমরা। ছোট ভাই চলে যাবাব পব আমাব মা আত্মহত্যা করেন। আর বাবা? সমস্ত সম্পত্তি আমার নামে লিখে দিয়ে হৃদরোগে মারা যান। সেই উইল এখনো আমার কাছে আছে।"

আমবা অবাক হয়ে সব শুনলাম।

বাসুদেববাবু বললেন, "বিশ্বাস করুন, ভাই আমাদের সর্বস্বান্ত করে দিয়ে চলে গিয়েছিল। ও চলে যাবাব পর কয়েকটা বছ্র যে কি ভাবে কাটিয়েছিলাম, আপনাবা তা ভাবতে পারবেন না। এমনই দুঃসময় গেছে যে, না খেয়েই অনেকদিন কেটেছে। অথচ না পেরেছি কুলিগিরি কবতে, না লোকেব কাছে ভিক্ষে চাইতে। তারপর যাই হোক ভগবানেব কৃপায নিজেব পাযে দাঁড়িযেছি। সুন্দরী বউ পেয়েছি। আর এই এতবড় বাড়িটাকে বক্ষণাবেক্ষণ করছি। এই বাড়িটাকে একবাব হোয়াইট ওযাশ করতে গেলে বিশ হাজাব টাকা খবচ হয। এব জানালা-দবজা দেখছেন? এইসব কাঠ আব পাওয়া যাবে? এবাব বলুন তো কত টাকা খবচ করলে এ জানলাকে বং কবা যায? সব আমাব নিজের টাকায করেছি, এখন কেন আমি সম্পত্তিব ভাগ দেবো?"

পলাশবাবু বললেন, "না, দেওযাটা উচিত নয। তবে একটা কথা, নিজেব ভাই তো। ও আপনাব ছেলে হলে কি কবতেন? তাকে কি ফিবিযে নিতেন না? সেই বকমই ভেবে ওকে ক্ষমা কবে কিছু অংশ ওকে দিয়ে দিন। তাহলে দেখবেন ওর বাগও কমবে এবং আপনাবও জীবন বিপন্ন হবে না। আপনার ছেলেমেয়ে কটি?"

"আমাব দুই ছেলে আব এক মেয়ে। ছেলে দুটি বরোদায় থাকে। একজন এল. আই. সি'তে অবং অন্যজন ব্যাঙ্কে কাজ কবে। মেয়েটির এক বছব হ'ল বিয়ে দিযেছি। ও এখন ওব শ্বশুববাড়ি দুর্গাপুরে আছে। ভাইকে সম্পত্তির অর্ধেক অংশ দেবার কথা বলছেন? প্রাণ থাকতে দেবো না, কাবণ এই সম্পত্তি তাকে লিখে দিলেই সে তার অংশ বিক্রি কবে দেবে। ইতিমধ্যে দু'বার বিযে কবেছে সে। অতএব তাব চবিত্রটা যে কি বকম তা নিশ্চযই বুঝতে পাবছেন। তাছাড়া কেনই বা দেবো বলুন তো? এই প্রাসাদকে যক্ষেব মত এতদিন ধবে আগলে বেখেছে কে? কে এর দেখা-শোনা কবেছে? আমি না দেখলে এই প্রাসাদও একদিন ধ্বংসস্তূপে পবিণত হত।"

আমি বললাম, "ঘটনা যদি এই বকমই হয, তাহলে বলব এ বাড়ি আপনি দেবেন না। তবে সাবধানে থাকবেন একটু। বাতে, ভোবে, অন্ধকাবে অযথা নির্জনে যাবেন না। তা আপনাব ভাই এখন কোথায আছে জানেন?"

"না। তবে ও এখন একটা খাবাপ দলেব সঙ্গে মিশে চুবি ডাকাতি রাহাজানি এইসব করে বেড়াচ্ছে।"

"তাই নাকি?"

"হ্যাঁ।"

"ঠিক আছে। আশা করি আমরা দু'একদিন থাকলে ওব মোকাবিলা করতে পারব।"

পলাশবাবু লাফিযে উঠলেন, "আপনি পাগল হযে গেলেন নাকি মশাই?"

"উঁহু। আমাব মাথা গোল এবং পা লম্বা ঠিকই আছে। আপনি কাল সকালেই ঘাটশিলা থেকে আমাদের মালপত্তরগুলো নিয়ে চলে আসুন। এখানে আমরা দিনকতক থাকব।"

পলাশবাবু বললেন, "আপনি থাকুন মশাই। আমি ওসবের ভেতরে নেই। বাসুদেববাবু যদি কোন লোককে আমাব সঙ্গে পাঠিয়ে দেন, আমি তার হাতে আপনার মালপত্তরগুলো পাঠিয়ে দেবো। কাল সকালেই আমি চলে যাবো এখানে থেকে।"

সেবাতে আমবা আর আলোচনা না বাড়িয়ে খেয়ে-দেয়ে শুযে পড়লাম। আঃ, কী গভীর ঘুমে দু'চোখ বুজে এলো আমাদেব।

খুব ভোবে বাসুদেববাবু ঘুম থেকে উঠেই আমাদেব ডেকে তুললেন। বললেন, "চলুন না, একটু বেড়িয়ে আসি। এই ভোরে পাখির ডাক শুনে গাছপালাব সবুজ গন্ধ শুঁকে মনটাকে তাজা কবে আনি। একা বোবোতে ভয় হয। আজ যখন আপনাবা আছেন তখন সে ভয আব নেই।"

আমি বললাম, "বেশ তো, চলুন না। ভোরে বেডানোর একটা আনন্দ আছে বৈকি।"

পলাশবাবু ঘুমোনোব ভান কবে পডেছিলেন, এবাব একবাব আডমোড়া ভেঙে বললেন, "দযা কবে আমাকে বাদ দেবেন না স্যাব। আমাকেও সঙ্গে নিন।"

আমি বললাম, "সে কী মশাই! আপনাব তো আজ ঘাটশিলায ফিবে যাবাব কথা। আপনি আমাদেব সঙ্গে গিযে কী কববেন?"

"আবে ঘাটশিলায তো এখুনি যাচ্ছি না। বেলায দেখা যাবে। এখন আপনাদেব সঙ্গটা ছাড়ি কেন? আসলে আমি মশাই বেড়াতে এসেছি। কোন ঝুট-ঝামেলায নিজেকে জডিযে সময় নষ্ট কবাটা বুদ্ধিমানেব কাজ বলে মনে কবি না। তবে ঘটনাচক্রে জডিযে যখন পডলাম তখন আপনাকে এখানে একা বেখে আমি যাই কী কবে?"

এই এত ভোরেও বাসুদেববাবুব স্ত্রী সৌদামিনী আমাদেব চা খাওযালেন। চা খেযে আমবা প্রাতঃভ্রমণে বেরোলাম। ভাদ্রেব গুমোট গবম এখন নেই। শরতের শিশিব-ভেজা পথে এখন শিউলিব ও বনপুষ্পেব সৌবভ। তাছাড়া নতুন নতুন সবুজ পাতাযুক্ত গাছপালাব গন্ধও মন-প্রাণ যেন ভবিযে তুলল।

আমবা মেঠো পথ ধবে নবসিংগডেব বাজপ্রাসাদেব দিকে এগোতে লাগলাম। কিছু পথ আসাব পর বাজবাডির কাছাকাছি একটি ভাঙা মন্দিবেব পাশে আগাছাব জঙ্গলে লক্ষ্য পডতেই চমকে উঠলাম আমরা। দেখলাম একটি গর্তমত অংশে বুনো ঝোপঝাডেব ওপব একটি মানুষেব দেহ উপুড হযে পড়ে আছে।

"আশ্চর্য তো। কী কবছে লোকটি ওখানে? জীবিত না মৃত?"

বাসুদেববাবু বললেন, "মনে হচ্ছে নেশা কবে পড়ে আছে কেউ!"

পলাশবাবু বললেন, "উঁহু। আমাব তো মনে হচ্ছে ডেড বডি ওটা।"

"অসম্ভব। ডেড বডি ওখানে কি করে আসবে?"

"যে ভাবে আসে সেইভাবেই এসেছে। অর্থাৎ কেউ খুন-টুন কবে ফেলে বেখে গেছে।"

বাসুদেববাবু বললেন, " না না, এ আমি বিশ্বাস করি না। এখানে এরকম কোন

ব্যাড এলিমেন্টস্ নেই। অবশ্য আমার নিজের ব্যাপারটা ব্যক্তিগত। ভাই-ভাই শত্রুতা। জানেন তো, জ্ঞাতিশত্রু বড় শত্রু, ভাইশত্রু মহাকাল।"

আমি বললাম, " যুক্তি এবং তর্কের কোন দরকাব নেই। ওটা ডেড বডিই। দেখছেন না, নড়াচড়া করছে না। চলুন তো কাছে গিয়ে দেখি।"

আমরা দ্রুতপায়ে সেইদিকেই এগিয়ে গেলাম। কিন্তু কাছাকাছি যেতেই দেখলাম বাসুদেববাবু কেমন যেন বিমর্ষ হয়ে গেছেন। তাঁব মুখ পাণ্ডুব হয়ে গেল। তিনি ভীত সন্ত্রস্ত ভাবে সেই দেহটার দিকে তাকিয়ে রইলেন নির্বাক হয়ে।

আমি বললাম. "কী মশাই. চেনেন নাকি?"

বাসুদেববাবু ধীরে ধীরে ঘাড নাড়লেন, "হ্যাঁ। আমার ছোট ভাই শশাঙ্ক।"

বিনামেঘে বজ্রপাত হলে লোকে যে ভাবে চমকায়, আমরাও ঠিক সেইভাবেই চমকে উঠলাম, "আপনাব ভাই শশাঙ্ক!"

"হ্যাঁ।"

"কিন্তু এটা কি কবে সম্ভব। ও-ই তো আপনাকে খুন কববাব জন্য শাসাচ্ছিল। মাঝখান থেকে ও নিজেই খুন হয়ে গেল।"

পলাশবাবু বললেন, "ধর্মেব কল বাতাসে নড়ে। আপনার তো ভালোই হ'ল মশাই। এখন থেকে আপনি নিশ্চিন্তে থাকতে পাববেন।"

বাসুদেববাবু বললেন, "কিন্তু পুলিশ? পুলিশ আমাকে নিশ্চিন্তে থাকতে দেবে? ওর সঙ্গে সম্পত্তিব ব্যাপাব নিয়ে এই বিরোধেব কথা এখানকাব সবাই জানে। এমন কি পুলিশের কাছেও এই ব্যাপাবে বিপোর্ট পেশ করা আছে। এই সময় ওর এই খুন হয়ে যাওযাটা আমার পক্ষে খুব একটা মঙ্গলজনক কি? সবাই তো আমাকেই সন্দেহ কববে। ভাববে খুনটা আমিই কবিযেছি।"

পলাশবাবু বললেন, "সেজন্য তো আমার বন্ধু আছে। তাছাড়া কাল সারাবাত আমরা আপনাব বাড়িতে ছিলাম. এব চেযে সাক্ষ্য আর কি হতে পাবে?"

আমি বললাম, "পলাশবাবু, আপনি ভুল কবছেন। ঐ সাক্ষ্যেব কী দাম আছে পুলিশেব সন্দেহেব কাছে? না হয় থাকলামই আমরা ওনার ঘরে, কিন্তু মাঝবাত্তিরে উনি যে চুপি চুপি উঠে গিয়ে কাজটা সেরে আসেননি তা কে বলতে পারে? আমরা সারাবাত ছিলাম ঠিক কথা, কিন্তু জেগে তো ছিলাম না। তাছাড়া ওনাব নিযুক্ত কোন লোকের দ্বাবাও তো খুনটা হওযা সম্ভব। এখন চলুন, খুনটা কিভাবে হয়েছে একটু দেখে আসি।"

আমবা মৃতদেহেব খুব কাছে গিয়ে বেশ ভালভাবে লক্ষ্য করতে লাগলাম, কিন্তু না, কোথাও কোন বক্তপাতের ব্যাপার নেই। অথচ মানুষটা মৃত।

পলাশবাবু বললেন, "ব্যাপারটা বেশ রহস্যময়। তবে এমনও হতে পাবে যে আদৌ এটা খুন নয।"

বাসুদেববাবু বললেন, "তার মানে কী বলতে চান আপনি?"

"হয়তো স্ট্রোক হয়েছে।"

আমি বললাম, "হতে পারে। তবে আশপাশের পদচিহ্নগুলি দেখে মনে হচ্ছে না কি যে মৃতদেহটিকে বেশ কিছু লোক টেনেহিঁচড়ে নিয়ে এসে এখানে ফেলে দিয়ে গেছে।"

সবাই এবাব ভালো কবে চারদিক দেখে সঠিক সিদ্ধান্তে পৌঁছলাম। আশপাশে বেশ কিছু ভাবি পায়ের দাগ শিশির-ভেজা মাটির ওপ.ব চেপে বসেছে। কিন্তু মৃত্যুটা কিভাবে ঘটল তা ভেবে পেলাম না। কাবণ মুখে কোন বিকৃতি নেই, কোথাও কোন বক্তেব ছিটেফোঁটা নেই। যদিও দেহটাকে নেড়েচেড়ে সনাক্তকবণ সম্ভব হ'ল না, তবুও বুঝলাম অনুমান ঠিক। এটি খুন। ঠিক কোন অযন্ত্রণাদাযক উপায়ে। তবে মৃতদেহেব এক পাযে চটি দেখলাম, কিন্তু অপর পা খালি। তাব মানে এটিকে টেনে আনাব সময আব এক পাটি চটি খুলে পড়ে গেছে কোথাও।

আমি বললাম, "চলুন তো, একটু খুঁজেপেতে দেখি।" তাবপব বাসুদেববাবুকে বললাম, আপনি মশাই থানায় যান। ঘবে গিযে পাশাপাশি বাড়িব কোন একজন লোককে সঙ্গে নিযে এখুনি পুলিশ ডেকে আনুন।"

বাসুদেববাবু চলে গেলে অনেক কষ্টে পাযেব ছাপ দেখে এগোতে লাগলাম। এইখানে পায়েব ছাপ স্পষ্ট হলেও অন্য সব জাযগায অস্পষ্ট। তাছাড়া আকাশ এখনো ভালো করে পবিষ্কার হযনি বলে সবকিছু খুঁটিযে দেখাও সম্ভব হ'ল না।

দু'দশ মিনিটের মধ্যেই অবশ্য আবছা ভাবটা কেটে গিযে ভালো করে আলো ফুটে উঠল। আমরা পদচিহ্ন লক্ষ্য কবে একটি ভাঙা বাড়িব দিকে এগিযে গেলাম। বাড়িতে ঢুকে দেখলাম, সেখানে কিছু খালি বোতল ইত্যাদি পড়ে আছে। আব এইখানেই পাওযা গেল আব এক পাটি চটি। কিন্তু এবপব অনেক চেষ্টা কবেও কোথাও কোন পদচিহ্ন দেখতে পেলাম না। রাঙা মাটিব মালভূমি অঞ্চল বৃক্ষলতায শোভিত হযে বহুদূবে মিলিযে গেছে।

আমরা যখন কোনরকম সূত্র সন্ধান কবতে না পেবে সেই বাড়িব ভেতব থেকে বেরিয়ে আসছি, তখন হঠাৎ এক বিশাল শরীর যুবক আমাদেব পথরোধ কবে দাঁড়াল। যুবকটি সন্দেহের চোখে আমাদেব দিকে তাকিযে বললে, "আপনাবা এব ভেতবে কি করছিলেন?"

আমি লোকটিব মুখেব দিকে একবাব তাকিযে বললাম, "দেখছিলাম এব ভেতবে কিসেব আড্ডা বসে।"

"কিন্তু আপনাদেব তো কোনদিন দেখিনি এখানে?"

"আমবা এখানে নতুন এসেছি। বাসুদেব চক্রবর্তীব বাড়ি।"

"অ, বাসুদেব চক্রবর্তী? যিনি ভাইযেব সম্পত্তি মেবে নিজে সব কিছু আগলে বসে আছেন?"

"সে কি।"

"তবে আব বলছি কি? আপনাবা বাইরের লোক। কী আব বলব আপনাদেব। বাস্তুঘুঘু একখানি। সাবেককালেব জমিদাববাড়ি। ওব প্রতিটা থামের ভেতরে সোনা আব টাকার কাঁড়ি লুকনো। ব্যাটা ভাঙছে আব খাচ্ছে। তবে লোক লেগে গেছে পেছনে। দুদিন বাদেই দেবে সাবাড় কবে।"

আমি বললাম, "ওব ভাই এখন কোথায়? সম্পত্তি পাবাব পাবাব জন্য সে কি কোন মামলা করেছে?"

"তা অবশ্য কবেনি। কাবণ বেচাবী গবীব মানুষ। এক গাদা ছেলে-মেয়ে নিয়ে খুব কষ্ট পাচ্ছে।"

"শুনেছি সে তো একজন নামকবা ক্রিমিন্যাল। ওয়াগন ভাঙা থেকে আবম্ভ করে সবকিছুতেই সিদ্ধহস্ত।"

"পেটে ভাত না জুটলে কে সাধু যুধিষ্ঠিব হবে মশাই? যা করে ঠিক করে।"

আমি লোকটির আপাদমস্তক একবাব ভাল কবে দেখে বললাম, "আপনি কি এইখানেই থাকেন?"

"হ্যাঁ। এই নবসিংগডেই আমাব সাতপুরুষের বাস।"

"কী কবেন আপনি? চাকবি না চাষবাস?"

"এত কৈফিযৎ তো আমি বাইবেব লোককে দেবো না মশাই।"

"না দিলে কিন্তু দিতে বাধ্য কবাব।"

বলার সঙ্গে সঙ্গেই লোকটি ঝাঁপিযে পড়ল আমাব ওপব। ও যে এইবকম করবে তা জানতাম। তাই চকিতে নিজেকে সবিযে নিযেই ওর চোয়াল লক্ষ্য কবে মাবলাম এক ঘুষি।

যুবকটি ছিটকে পড়ল একটু দূবে। পবক্ষণেই দ্বিতীযবাব আক্রমণ কববার জন্য রুখে দাঁড়াল। এই অল্প সমযের মধ্যেই ওব হাতে এসে গেছে একটি স্প্রিং দেওয়া ছুবি।

আব আমাব হাতেও তখন শোভা পাচ্ছে আমাব অটোম্যাটিকটা। লোকটি থতিযে গেল আমাব ঐ চেহাবা দেখে।

বললাম, "এক পা এগিযেছ কি গুলি করব।"

"আ-আ-আপনি কি পুলিশেব লোক?"

"পুলিশেব লোক কি কিসের লোক একটু পরেই বুঝতে পাববে। আগে বলো এই ঘবে কী হয?"

"এখানে একটু সাট্টা-ফাট্টা চলে বাবু। নেশা-টেশা হয়।"

"কাবা আসে এখানে?"

"নাম বললেও কি আপনি চিনবেন?"

"তুমি আসো নিশ্চয়ই?"

"হ্যাঁ, তা মাঝে মধ্যে আসি বৈকি।"

"তুমি যদি এই গ্রামেরই লোক হও আর ঐসব নেশার প্রবৃত্তি যদি তোমার থাকে

তাহলে মাঝে মধ্যে নয়, রোজই আসো তুমি।"

লোকটি মাথা হেঁট করে দাঁড়িয়ে রইল।

"কী নাম তোমাব?"

"আজ্ঞে, জয়দেব মণ্ডল।"

"কাল বাতে তুমি কোথায় ছিলে?"

"কাল আমি এখানে ছিলাম না বাবু। কলকাতা গিযেছিলাম।"

"কখন গিয়েছিলে?"

"আজ্ঞে, বাত্রেই গিযেছিলাম।"

"রাত্রেই গিয়েছিলে? আবাব ভোবেব আগেই ফিরে এলে? হেলিকপটারে গিযেছিলে বুঝি?"

"না বাবু। ট্রেনেই গেছি। ন'টার গাড়িতে।"

"শোনো, মিথ্যে কথা বলে নিজেকে বাঁচাতে যাবার চেষ্টা কোব না। যে-কোন গাডিতেই হোক, ধলভূমগড় থেকে হাওড়া যেতে খুব কম করেও চাব-পাঁচ ঘণ্টা সময় লাগে। তাহলে ন'টার ট্রেনে চাপলে রাত দুটোয় কলকাতা পৌঁছেছ। এবার কলকাতার কাজ সেরে কটার গাড়িতে চেপে এত তাডাতাড়ি এখানে ফিরে এলে বাবা বল তো দেখি!"

যুবকটি আর কথা বলতে পারল না। মাথা হেঁট করে বলল, "সত্যি বলছি বাবু, আমি কাল বাড়িতে ছিলাম না। তবে কলকাতায় যাইনি।"

"যাক, কোথায় গিযেছিলে তা জানবার দরকার নেই আমার। এখন বলো তো, শশাঙ্কবাবুকে কে খুন করেছে? তুমি না অন্য কেউ?"

দেখলাম বিশাল শরীর হলে কি হবে, ভয়ে যুবকটির পা দুটি কাঁপছে। বলল, "আমি ওসব খুন-টুনের মধ্যে নেই স্যার। তাছাড়া আমি জানিই না ও খুন হয়েছে বলে।"

"ঠিক কবে বলো, তুমি ছাড়া দলে আব কে কে ছিল?"

যুবকটি হঠাৎ চিৎকার করে উঠলো, "স্যার, পালিয়ে আসুন—কেউটে সাপ!"

আমি সভয়ে সরে এলাম সেখান থেকে। মুহূর্তের অন্যমনস্কতা। যুবক সজোরে আমার হাতের কব্জিতে একটা ঘুষি মারতেই অটোমেটিকটা ছিটকে পড়ল কোথায় যেন। আর সেই সুযোগে প্রাণপণে ছুটতে লাগল সে।

পলাশবাবু আর আমি চারিদিক তন্ন তন্ন করে খুঁজে যখন উদ্ধার কবলাম সেটাকে, যুবক তখন নাগালের বাইরে।

ব্যর্থ হয়ে আমরা ফিরে এলাম। এসে দেখলাম বাসুদেববাবু থানা থেকে দারোগা পুলিশ নিয়ে হাজির।

পুলিশের অসাক্ষাতে লাশ ছোঁবার অধিকার কারো নেই। তাই শশাঙ্কর ডেড বডিতে হস্তক্ষেপ করিনি এতক্ষণ। এবার সবাই মিলে পরীক্ষা করতে লাগলাম সন্ধানী দৃষ্টিতে। না, কোথাও কোনরকম ক্ষতচিহ্ন নেই। অথচ মানুষটা মৃত।

ওখানকার পুলিশের যিনি বড়বাবু, তিনি সদাশয় লোক। বললেন, "দেখুন, আমি যতদিন আছি এই এলাকায় ততদিন কোনরকম খুনখারাপি হতে দেখিনি এখানে। তাছাড়া এখানকার মানুষগুলোও খুব ভালো। তবে ইদানীং এনাদের দুই ভাইয়ের বিরোধকে কেন্দ্র করে কিছু ব্যাড এলিমেন্টস-এর আবির্ভাব ঘটেছে এখানে। কিন্তু সাধারণ লোকের ওপর অত্যাচার বা ঝুটঝামেলায় এরা থাকে না বলে আমরাও ঘাঁটাইনি ওদের। কিন্তু এখন যখন একটা খুনের ঘটনা ঘটে গেল তখন ভালোভাবেই নজর রাখতে হবে দেখছি এদিকটাতে।"

আমি তখন ইতিপূর্বের সেই ভাঙা বাড়ির ঘটনার কথা খুলে বললাম ওঁদের। তারপর বললাম, "জয়দেব মণ্ডল নামের ঐ লোকটাকে সর্বাগ্রে খুঁজে বার করতে হবে। এই নামের কোন লোককে আপনারা চেনেন?"

পুলিশ বললে, "না।"

ইতিমধ্যে আশপাশ থেকে প্রচুর লোক এসে জমা হয়েছে সেখানে। কিন্তু হলে কি হবে, এই ঘটনাকে স্থানীয় লোকেরা কেউই খুনের ঘটনা বলে মানতে রাজী নন। তবে পুলিশের কাজ পুলিশ করল, ডেড বডি পাঠিয়ে দিল ময়না তদন্তের জন্য। এবং সকলের মুখে খোঁজখবর নিয়ে প্রথমেই গিয়ে হাজির হলাম জয়দেব মণ্ডলের বাড়ি। কিন্তু জয়দেব মণ্ডল নামে যিনি আমাদের সঙ্গে দেখা করলেন, তাঁর সঙ্গে সেই বিশাল শরীর লোকটির তো কোন মিল নেই। অথচ স্থানীয় লোকেরা বললেন, ইনি ছাড়া এই নামের আর কোন লোকই এখানে থাকে না। এমন কি এ-ও বললেন, ঐ ভাঙা মন্দিরে সন্ধের পর কেউই কোনরকম অপকর্ম করতে ঢোকে না। অবশ্য বহিরাগত কুখ্যাত কেউ যদি রাতদুপুরে আস্তানা গাড়ে তাহলে সেকথা আলাদা, কিন্তু গ্রামের কোন যুবক বা কোন দুষ্ট লোক সাপের ভয়ে ভুলেও ঢোকে না ওখানে।

ঘটনাটা ক্রমশ জটিল হয়ে উঠল। একে তো মৃতদেহে কোন ক্ষতচিহ্ন নেই, যদি ওটাকে খুন বলে মনে না করি তাহলেও প্রশ্ন জাগে শশাঙ্কবাবুর ঐ দেহটা ওখানে ফেলে গেল কে? অতগুলো পায়ের চিহ্নই বা কাদের? ভাঙা মন্দিরে এক পাটি জুতো পড়ে থাকার কারণই বা কি? এবং জয়দেব মণ্ডল নামের ছদ্মবেশী ঐ যুবকটাই বা কে? যে আমার মত লোকের চোখে ধুলো দিয়ে বেমালুম কেটে পড়ল।

ওর ঘুষির আঘাতে এখনো আমার হাতের কব্জিটা টন টন্ করছে।

পুলিশকে বিদায় দিয়ে ভারাক্রান্ত মন নিয়ে আমরা বাসুদেববাবুর বাড়িতে ফিরে এলাম। পলাশবাবুকে পাঠিয়ে দিলাম ঘাটশিলা থেকে আমাদের মালপত্তরগুলো নিয়ে আসতে। আর বাসুদেববাবু? তিনি শুধু একটা কথাই বললেন, "এবার আমার পালা!"

"কারণ?"

"আমার ধারণা, আমাদের পরিবারের সবকিছু জেনে শশাঙ্কর দলের লোকেরাই ওকে খুন করেছে। ওরা ভেবেছিল খুনের দায়টা আমার ঘাড়েই চাপাবে। তারপর চালাকি করে

আমাকে জেলে পাঠিয়ে ওরা এসে তছনছ কববে গোটা বাড়ি। এখন যখন সে চাল ভেস্তে গেল তখন আমাকে সবানো ছাড়া ওদের সামনে আব কোন বাস্তাই খোলা নেই।"

"আপনাদের বাড়ির এই মোটা মোটা থামের ভেতবে বা অন্য কোন চোরা কুঠুরিতে সত্যিই কি প্রচুব ধনরত্ন লুকনো আছে?"

বাসুদেববাবু বললেন, "ছোটবেলায বাবাব মুখে তাই শুনেছিলাম। কিন্তু বিশ্বাস করুন, যদিও কিছু থেকে থাকে তা আমবা কেউই জানতাম না। তাহলে আমাব বাবা শেষ বয়সে অমন দারিদ্র্যতা মাথায নিযে মরতেন না। আমাদেব সঞ্চিত ধন-সম্পত্তিব মধ্যে সোনা-দানা যেখানে যা ছিল, সব ঐ ভাই নিযে পালিয়েছিল। তাবপব সেও জাহান্নমে গেল, আমবাও ভিখাবী হলাম। আপনি একজন ডিটেকটিভ। পুলিশের সঙ্গে আপনাব হৃদ্যতা আছে। আমি আপনাকে অনুরোধ কবছি, আপনি পুলিশ এনে গোটা বাড়ি সার্চ কবান। দবকাব হলে মেসিন বসিয়ে বা কোন যন্ত্রেব সাহায্যে যদি কোথাও কিছু থেকে থাকে তাও বার করে নিয়ে যান। ওতে আমাব লোভ নেই এবং সেটা করলে আমিও বিপদমুক্ত হব। সবাই যদি জেনে যায় এই পুবোনো অট্টালিকায মাথা খুঁড়ে মবে গেলেও কিছু মিলবে না, তাহলে কিন্তু আমি শান্তিতে থাকব।"

বাসুদেববাবুর স্ত্রী এতক্ষণ আড়ালে দাঁড়িযে বোধ করি সব কথা শুনছিলেন, এবাব কাছে এসে বললেন, "আপনাকে আমার একটাই অনুবোধ—"

আমি তাঁর মুখের দিকে তাকিয়ে বললাম, "কী?"

"আমাব স্বামীকে একটু বুঝিযে বলুন, আব এক দণ্ড এখানে না থেকে আমাকে নিযে এই বাড়ি ছেড়ে উনি যেন আমার ছেলেদেব কাছে চলে যান। পড়ে থাক আমার পৈতৃক ভিটে। কী হবে বলুন তো এই শত্রুপুবীতে ধুকুপুকু প্রাণ নিয়ে মাটি কামড়ে পড়ে থেকে? এখানে এইভাবে থাকলে একদিন তো আমবা বেঘোরে মরব।"

আমি বাসুদেববাবুকে বললাম, "কথাটা কিন্তু উনি খুব একটা খাবাপ বলেননি। আমার মনে হয় আপনাদের আর এই বাড়িতে না থাকাটাই উচিত।"

বাসুদেববাবু বললেন, "এখন আব তা হয না চ্যাটার্জীবাবু।"

"কেন হয় না?"

"এই বাড়িব জন্য আমি আমাব জীবনেব শেষ বক্তবিন্দুও দিতে বাজী আছি। এই বাড়িতে আমি জন্মেছি, এই বাড়িতেই মরব। অতএব মৃত্যুভযে এখান থেকে সরে যেতে আমি রাজী নই।"

দেওযাল ঘড়িতে তখন ঢং ঢং কবে ন'টা বাজল।

আবো কিছুক্ষণ চুপচাপ বসে থাকার পব হঠাৎ একটা বুদ্ধি মাথায় এলো। আমি রীতিমত তৈবি হযে একাই আবার ঘটনাস্থলে এলাম। দিনেব আলোয চারদিক তখন ঝলমল করছে। ঘটনাস্থলের আশপাশে তখনও কিছু লোকের জটলা ছিল। তাদেবই একজনকে ডেকে বললাম, "আচ্ছা, এই যে শশাঙ্কবাবু মাবা গেলেন, এঁব বউ-ছেলে

কোথায় থাকে বলতে পাবেন?"

লোকটি বললে, "শুনেছি গিধিনিব কাছে কোথায যেন।"

"তারা কি খবব পেযেছে?"

"তা কী কবে জানব বলুন? সেখানকাব ঠিকানাটা তো আমবা কেউই্ জানি না।"

"তাহলে গিধিনিব কাছে আছে এটা জানলেন কী কবে?"

"ও নিজেই্ একবাব বলেছিল।"

"ও তো এখানকাবই ছেলে? তা ওব বন্ধুবান্ধব কেউ নেই এখানে?"

"সেবকম কেউ আছে বলে তো মনে হচ্ছে না। কেননা বহুদিন দেশ-ছাড়া। হালে এই কযেকমাস ওকে মাঝে-মধ্যে এখানে দেখা যাচ্ছে। তবে পালানদাব চাযেব দোকানে কিছুক্ষণ আড্ডা দিত, আপনি সেখানে গিযে একটু খোঁজখবব নিতে পাবেন।"

"আমাকে একটু নিযে চলুন তো। কেননা মৃত্যু যে ভাবেই ঘটে থাকুক, ওব বাড়িতে একটা খবব পৌঁছ দেওযা খুবই দবকাব।"

"সে খবর তো বাসুবাবুই দিতে পাবেন।"

"উনি তো বলছেন ওব ঠিকানা জানেন না।"

লোকটি মুখ ভেংচে বললে, "ন্যাকা শিবু! সব জানে। ওব ভাই যেদিন গ্রাম ছেড়ে পালাল, সেদিনই যেখানে যা ছিল সব লুকিযে বেখে ভাইযেব ঘাড়ে চাপিযে দিল। এখন ছেলেদেব বাইবে পাঠিয়ে নিজেরা কর্তা-গিন্নিতে যখেব ধন আগলাচ্ছে। জানে না আবার।"

"তাই নাকি?"

"তাছাড়া কী? চলুন পালানদাব দোকানে যাই। ওব মুখেই সব শুনবেন।"

আমি লোকটিব সঙ্গে পালানদাব দোকানে গেলাম। এসব ব্যাপারে প্রথমে কেউই মুখ খুলতে চায না, তাই উনি কিছু বলতে চাইলেন না। অবশেষে চাপে পড়ে বললেন, "দেখবেন মশাই, গবীব মানুষ, যেন কোন ঝামেলায জড়িযে দেবেন না। শশাঙ্ক যাকে নিয়ে পালিয়েছিল এই গ্রাম থেকে, তাব একটি ছেলে ছিল। ছেলেটির নাম লখাই। সে এখন গ্যালুডিতে থাকে। কযলার ব্যবসা করে। তার ধাবণা শশাঙ্ক ওর মাকে বিষ খাইযে মারে এবং আবাব বিয়ে করে ঘব-সংসাব ফাঁদে। সোনাদানা বা টাকাকড়ি আত্মসাতের ব্যাপারে শশাঙ্কব যে দুর্নাম তা আমরা মানতে বাজী নই। কাবণ শশাঙ্ক নিজেই তাব দুঃখের কথা আমাকে বলেছে। এবং এ-ও বলেছে—কিছু সে নিয়ে পালালেও সব নিযে যায়নি, এবং ওব দাদা বাসুদেববাবু বাবাকে ভুল বুঝিয়ে সমস্ত সম্পত্তি নিজের নামে লিখিযে নিয়েছে।"

আমি বললাম, "দেখুন, এগুলো হচ্ছে অভ্যন্তরীণ ব্যাপাব। বাবা যখন লিখে দিয়েছেন তখন কববার কিছু নেই। আব শশাঙ্কবাবু যে কাজ কবে পালিয়েছেন, সেটাও একটা জঘন্যতম নোংরা কাজ। এই্ কাজ যিনি কবতে পাবেন, তিনি যে সত্যিই এদেব

